'সত্যি বলতেছেন?'
'হ্যাঁ। আর থাকলেও লাভ হত না।'
'কান মেয়ে মানুষ আফনের পছন্দ হয় না?'
'হয়। হবে না কেন?'
'আমার চেহারা ছবি কিন্তু ভাল। আন্ধাইর বইল্যা বুঝতেছেন না। যখন চাঁদ উঠব-তখন দেখবেন।'
'তাহলে বস অপেক্ষা কর। চাঁদ উঠুক।'
'আফনের কাছে ভিজিটের টেকা নাই। বইস্যা থাইক্যা ফয়দা কি?'
'কোন ফয়দা নেই।'
'আফনে এইখানে কতক্ষণ থাকবেন?'
'বুঝতে পারছি না, ভালমত চাঁদ না উঠা পর্যন্ত হয়ত থাকব।'
'তাইলে আমি এট্টু ঘুরাণ দিয়া আসি?'
'আসার দরকার কি?'
'আচ্ছা যান আসব না। আমার টেকা নাই।'
'টেকা না থাকাই ভাল।'
'বাদাম খাইবেন?'
'না।'
'ধরেন খান। ভাল বাদাম। না-কি খারাপ মেয়ের হাতের জিনিশ খান না?'

কদম আঁচলের বাদাম বেঞ্চিতে ঢেলে দ্রুত পায়ে চলে গেল। আমি বসে বসে বাদাম খাচ্ছি। একটা হিসাব নিকাশ করতে পারলে ভাল হত—আমি আমার এক জীবনে কত মানুষের অকারণে মমতা পেয়েছি, এবং কতজনকে সেই মমতা ফেরত দিতে পেরেছি। মমতা ফেরত দেবার অংশগুলি মনে থাকে। মমতা পাবার অংশগুলি মনে থাকে না। কিছুদিন পর মনেই থাকবে না কদম নামের একটি পথের মেয়ে নিজের অতি কষ্টের টাকায় কেনা বাদাম আমাকে খেতে দিয়েছিল। কিন্তু আমি যখন পথে নামব, ফুটপাতে শুয়ে থাকা মানুষের দিকে তাকাব সঙ্গে সঙ্গে মনে পড়বে—বস্তা ভাই এবং বস্তা ভাইয়ের পুত্রকে আমি একবার একটা স্লীপিং ব্যাগ উপহার দিয়েছিলাম।

আকাশে চাঁদ উঠেছে। হলুদ রঙের কুৎসিত একটা চাঁদ। চাঁদটাকে সাজবার সময় দিতে হবে। তার সাজ সম্পন্ন হোক, তারপর আমি বের হব। এইমাত্র ঘুম থেকে উঠেছি তারপরেও চোখ থেকে ঘুম যাচ্ছে না। বেঞ্চীতে আবার শুয়ে থাকা যাক। আমি শুয়ে পড়লাম। মশা খুব উৎপাত করছে, তবে কামড়াচ্ছে না। বনের মশারা কামড়ায় না। পার্কের সব বাতি জ্বলে উঠেছে। গাছপালার সঙ্গে ইলেকট্রিকের আলো একেবারেই যায় না। ইলেকট্রিকের আলোয় মনে হচ্ছে গাছগুলির অসুখ করেছে। খারাপ ধরণের কোন অসুখ।

আমি অপেক্ষা করছি।

কিসের অপেক্ষা? আশ্চর্যের ব্যাপার আমি অপেক্ষা করছি কদম নামের মেয়েটার জন্যে। সে আসবে, তার সঙ্গে কিছুক্ষণ গল্পগুজব করব। আলোর



অভাবে তার মুখ ভাল করে দেখা হয়নি। এইবার দেখা হবে। সে কোথায় থাকে সেই জায়গাটাওতো দেখে আসা যায়। মেয়েটার নিজের কি কোন সংসার আছে? পাইপের ভেতরের একার এক সংসার। যে সংসার সে খুব গুছিয়ে সাজিয়েছে। পুরানো ক্যালেন্ডারের ছবি দিয়ে চারদিক সাজানো। ছোট্ট ধবধবে শাদা একটা বালিশ। বালিশে ফুল তোলা। অবসরে সে নিজেই সুই সূতা দিয়ে ফুল তুলে নিজের নাম সই করেছে—কদম।

না কদম না। মেয়েটার নাম হল ছফুরা। নামটা কি আমার মনে থাকবে? আজ মধ্যরাতের পর আবারো যদি ফিরে আসি ছফুরা মেয়েটিকে খুঁজে বের করব। তাকে নিয়ে তার সংসার দেখে আসব। কথাগুলি মেয়েটাকে বলে যেতে পারলে ভাল হত। রাত বাড়ছে, মেয়েটা আসছে না। সে হয়ত আর আসবে না।

কুয়াশা পড়তে শুরু করেছে। কুয়াশা ক্রমেই ঘন হচ্ছে। আমি বেঞ্চ থেকে উঠে দাঁড়ালাম।

এখন মধ্যরাত।

আমি দাঁড়িয়ে আছি গলির সামনে। ঐতো কুকুরগুলি শুয়ে আছে। ওরা উঠে দাঁড়িয়েছে। প্রতিটি দৃশ্যই আগের মত। কোন বেশ কম নেই। যেন আমি সিনেমা হলে বসে আছি। দেখা ছবি দ্বিতীয়বার আমাকে দেখানো হচ্ছে। ঐ রাতে কুকুরগুলির সঙ্গে আমি কথা বলেছিলাম। কি কথা বলেছিলাম? মনে পড়ছে না। কিছু মনে পড়ছে না।

পড়েছে। মনে পড়েছে। আমি বলেছিলাম—তারপর তোমাদের খবর কী? জোছনা কুকুরদের খুব প্রিয় হয় বলে শুনেছি, তোমাদের এই অবস্থা কেন? মন মরা হয়ে শুয়ে আছ।

না এই বাক্যগুলি বলা যাবে না। কুকুররা এখন আর শুয়ে নেই। ওরা দাঁড়িয়ে আছে। তাদের শরীর শক্ত হয়ে আছে। তারা কেউ লেজ নাড়ছে না। তারা হঠাৎ চমকে উল্টো দিকে ফিরল। এখন আর এদের কুকুর বলে মনে হচ্ছে না। মনে হচ্ছে পাথরের মূর্তি। আমি যেন হঠাৎ প্রবেশ করেছি—প্রাণহীন পাথরের দেশে। যে দেশে সময় থেমে গেছে। লাঠির ঠক ঠক শব্দ পাওয়া যাচ্ছে। আসছে, সে আসছে।

মাথার ভেতরটা টালমাটাল করছে। ফিস ফিস করে কে যেন কথা বলছে। গলার স্বর খুব পরিচিত, কিন্তু অনেক দূর থেকে শব্দ ভেসে আসছে বলে চিনতে পারছি না। চাপা ও গম্ভীর গলায় কে যেন ডাকছে, হিমু হিমু'

'বলুন শুনতে পাচ্ছি।'
'আমি কে বল দেখি।'
'বুঝতে পারছি না।'
'আমি তোর বাবা।'
'আপনি আমার বাবা নন। আপনি আমার অসুস্থ মনের কল্পনা। আমি প্রচণ্ড



ভয় পাচ্ছি বলেই আমার মন আপনাকে তৈরি করেছে। আমাকে সাহস দেবার চেষ্টা করছে।'

'এইগুলিতো তোর কথা নারে ব্যাটা। এগুলি মিসির আলির হাবিজাবি। তুই চলে আয়। চলে আয় বলছি।'
'না।'
'শোন হিমু। তুই তোর মা'র সঙ্গে কথা বল। এইবার আমি একা আসিনি। তোর মা'কে নিয়ে এসেছি।'
'কেমন আছ মা?'

অদ্ভুত করুণ এবং বিষণ্ণ গলায় কেউ একজন বলল, ভাল আছি।

'মা শোন-তোমার চেহারা কেমন আমি জানি না। আমার খুব জানতে ইচ্ছে করে তুমি দেখতে কেমন। তুমি কি জান আমার জন্মের পর পর বাবা তোমার সব ছবি নষ্ট করে ফেলেন যাতে কোনদিনই আমি জানতে না পারি তুমি দেখতে কেমন ছিলে।'

'এতে একটা লাভ হয়েছে না? তুই যে কোন মেয়ের দিকে তাকাবি তার ভেতর আমার ছায়া দেখবি।'
'মা তুমি দেখতে কেমন?'
'অনেকটা কদম মেয়েটার মত।'
'ওকে আমি দেখতে পাইনি।'
'জানি। হিমু শোন—তুই ঘরে ফিরে যা।'
'না।'
'তোর বাবা তোকে নিয়ে অনেক স্বপ্ন দেখে-তার সব স্বপ্ন নষ্ট হয়ে যাবে।'

লাঠির ঠক ঠক আরো স্পষ্ট হল। মালার কথাবার্তা এখন আর শোনা যাচ্ছে না। লাঠির শব্দ ছাড়া পৃথিবীতে এখন আর কোন শব্দ নেই। দেখা যাচ্ছে—কুৎসিত ঐ জিনিশটাকে দেখা যাচ্ছে। সেও আমাকে দেখতে পেয়েছে—ঐতো সে লাঠি উঁচু করল। চাঁদের আলোয় তার ছায়া পড়ে নি। একজন ছায়া শূন্য মানুষ।

আমি পা বাড়ালাম। কুকুররা সরে গিয়ে আমার যাবার পথ করে দিল। আমি এগুচ্ছি। আর মাত্র কিছুক্ষণ, তারপরই আমি তার মুখোমুখি হব। আচ্ছা শেষবারের মত কি চাঁদের দিকে তাকিয়ে দেখব—আজ রাতের জোছনাটা কেমন?

---